## হাফেয শিক্ষার্থীদের সনদ প্রদান :

২০১৫ সালে আল-মারকাযুল ইসলামী আস-সালাফী, নওদাপাড়া, রাজশাহীর হিফয বিভাগ থেকে ৫ জন ছাত্র এবং মারকাযের মহিলা শাখা মহিলা সালাফিইয়াহ মাদরাসা থেকে ১০ জন ছাত্রী পবিত্র কুরআন হিফয সম্পন্ন করেছে। ইজতেমার দ্বিতীয় দিন বাদ এশা তাদের পুরস্কার ও সনদ প্রদান করেন মুহতারাম আমীরে জামা'আত ও মারকাযের প্রিন্সিপাল মাওলানা আব্দুল খালেক সালাফী। সনদপ্রাপ্ত ছাত্ররা হ'ল : ১. আব্দুল হাসীব (গাইবান্ধা), ২. নাছরুল্লাহ (রাজশাহী), ৩. ছফিউর রহমান (রাজশাহী), ৪. শিহাবুদ্দীন (নাটোর) ও ৫. যারিফ মুক্তাদির (রংপুর)।

সনদপ্রাপ্ত ছাত্রীরা হ'ল : ১. তামান্না তাসনীম (কুড়িগ্রাম), ২. মাহফূযা (চাঁপাই নবাবগঞ্জ), ৩. মাহদিয়া (চাঁপাই নবাবগঞ্জ), ৪. কারীমা (নওগাঁ), ৫. সুমাইয়া পারভীন (নাটোর), ৬. জুওয়াইরিয়া তাসনীম (নওগাঁ), ৭. তাসলীমা (নওগাঁ), ৮. শাহনায (বগুড়া), ৯. সুমাইয়া (বগুড়া) ও ১০. খাদীজাতুল কুবরা (চাঁপাই নবাবগঞ্জ)।